## পাউল্‌এর মৃত্যু

১৯১৮ খৃষ্টাব্দের অক্টোবর মাসে একদিন সারা ফ্রণ্ট লাইন এত নিস্তব্ধ, এত শান্ত, যে, সেদিনকার যুদ্ধের রিপোর্টে কেবল এই কটি কথা লেখা হয়েছে—"Im Westen Nichts Neues"—অর্থাৎ পশ্চিম সীমান্তে আর নতুন কিছু নেই। ঠিক সেই দিন সে ধরাশায়ী হ'ল।

মাটির উপর সে উপুড় হয়ে পড়েছিল, মনে হচ্ছিল যেন ঘুমুচ্ছে। তাকে উল্টে ফেলে দেখা গেল, সে বেশী কষ্ট পায়নি; তার মুখে একটা প্রশান্তির ভাব—এতদিনে যে অবসান এসে পৌঁছল তাতে যেন সে আনন্দিত হয়ে উঠেছে।

শেষ